তপস্যা-কাল যেন পার্ব্বতীর পক্ষে 'কৃষ্ণপক্ষ'-স্বরূপ। তদন্তে, এখন এই বিবাহ-কালে পার্ব্বতী যেন কৃষ্ণপক্ষাবসানে 'ক্ষীণ শশাঙ্ক রেখা' সদৃশী; বিবাহ-সংস্কারোপযোগী নূতন বাণ ধারণ করিয়া, শুক্লপক্ষে ভানু-কিরণোজ্জ্বলা চন্দ্রলেখার ন্যায় শোভা পাইতে লাগিলেন।

'নূতন শর,' চাকচিক্য-হেতু সূর্য্য রশ্মির সহিত উপমেয় হইয়াছে।

৯। লোধ্র-চূর্ণ দ্বারা অঙ্গ-তৈল উঠাইয়া, তৎপরে ঈষৎ শুষ্ক গন্ধদ্রব্যে অঙ্গরাগ সমাপন করিয়া, এবং স্নান-যোগ্য পরিধেয় পরাইয়া, নারীগণ পার্ব্বতীকে (মঙ্গল-স্নানার্থ) চতুঃস্তম্ভ-গৃহাভিমুখে লইয়া গেলেন।

১০। সু-বিন্যস্ত মরকত-শিলায় শোভিত, ও আবদ্ধ মুক্তা-মালায় বিচিত্র, এই চতুষ্ক স্নান-গৃহে পূর্ণ কনক-কলস-সকল হইতে জল ঢালিয়া, মঙ্গল-বাদ্যের সহিত, পার্ব্বতীকে স্নান করান হইল।

১১। মঙ্গল-স্নানে নির্ম্মলদেহা হইয়া এবং বরোদ্গমন-যোগ্য ধৌত বস্ত্র পরিধান করিয়া পার্ব্বতী, বর্ষান্তে প্রফুল্ল-কাশ-কুসুম-শোভিতা বসুধার ন্যায় শোভা পাইতে লাগিলেন।

বর্ষান্তে বসুধাও 'নির্ম্মল-দেহা' এবং চতুর্দ্দিকে প্রস্ফুটিত কাশপুষ্পে যেন 'ধৌত বস্ত্রাচ্ছাদিতা'।

১১ক

১২। পরে, পার্ব্বতী, পতিব্রতা রমণীগণ কর্ত্তৃক সেই স্নান-গৃহ হইতে চন্দ্রাতপধারী মণিস্তম্ভ-চতুষ্টয়-যুক্ত কৌতুক-বেদী-মধ্যে সজ্জিত আসনোপরে নীতা হইলেন।

স্নানান্তে, এখন পার্ব্বতীর প্রসাধন-কার্য্য হইবে।

১৩। সেইখানে, তন্বী পার্ব্বতীকে পূর্ব্বমুখে বসাইয়া, এবং নিজেরা তাঁহার সম্মুখে বসিয়া, অলঙ্কার-সকল সন্নিহিত থাকিলেও, নারীগণ আকৃষ্ট-নেত্রে পার্ব্বতীর স্বাভাবিক শোভা দেখিয়া, ক্ষণকাল স্তব্ধ হইয়া রহিলেন।

প্রসাধিকা নারীগণ পার্ব্বতীকে দেখিয়া যেন ভাবিতে লাগিল যে, এমন স্বভাব-সুন্দরীর আর অলঙ্কারে প্রয়োজন কি?

১৪। পরে, কোন (প্রসাধিকা) নারী, ধূপ-তাপে পার্ব্বতীর কুসুম-খচিত কেশ-পাশ শুকাইয়া লইয়া, দূর্ব্বা-তৃণের সহিত গ্রথিত হরিত মধূক্রম-কুসুমের মালা দ্বারা রমণীয় বেণী বন্ধন করিয়া দিল।

১৫। কেহ গৌরীর গাত্র শ্বেত-চন্দনে চর্চ্চিত করিয়া, গোরোচনা-রচিত পত্রাবলী দ্বারা বিশেষিত করিল;—তখন গৌরী, চক্রবাকাঙ্কিত-সৈকত-শোভিত গঙ্গার শ্রীকেও অতিক্রম করিয়া বিরাজ করিতে থাকিলেন।

শ্বেত-চন্দনে 'গঙ্গার বিশদ কান্তি' এবং পীত গোরচনা-রচিত পত্রাবলীতে 'চক্রবাক্-কান্তি'।

'পত্রাবলী'—অর্থাৎ অঙ্গ শোভার্থ বক্ষাদি স্থলে চন্দন-গোরচনাদি আলেপন দ্বারা পত্রাকার রচনা।

১৬। ভূষিত-অলক-শোভায় পার্ব্বতীর মুখ-শ্রী ভ্রমরাঙ্কিত পদ্ম ও মেঘরেখাযুক্ত, চন্দ্রবিম্বকে এমন পরাস্ত করিল যে, সাদৃশ্যের কথাপ্রসঙ্গও অসম্ভব!

১৭। তাঁহার গণ্ডস্থল লোধ্র-বিলেপনে বিশদীকৃত হইয়াছিল, এবং তদুপরি গোরোচনা-বিন্যাসে অত্যন্ত গৌরবর্ণ দেখাইতেছিল; এমন সময়ে যখন কর্ণে যবাঙ্কুর অর্পিত হইল, তখন উহা (বিভিন্ন-বর্ণ-সান্নিধ্য হেতু) বর্ণোৎকর্ষ পাইয়া লোক-চক্ষু আকর্ষণ করিতে লাগিল।

বিজাতীয় বর্ণের সান্নিধ্যে বর্ণ-বৈচিত্র্য সংঘটিত হয়; এবং এই বর্ণ-বৈচিত্র্যই লোক-চক্ষুর আকর্ষক।

১৮। সুবিভক্তাবয়বা পার্ব্বতীর অধরোষ্ঠও মধ্য-রেখা কর্ত্তৃক সুবিভক্ত; তাহা যখন আবার কিঞ্চিৎ মধূচ্ছিষ্ট-লেপে সুনির্ম্মল কান্তি বিকাশ করিয়া, আসন্ন লাবণ্য-ফলানুভব-হেতু কম্পিত হইতে লাগিল, তখন-যে উহা কিরূপ শোভা ধারণ করিয়াছিল, তাহা অনির্ব্বচনীয়!

পতি কর্ত্তৃক চুম্বনাদি 'আসন্ন লাবণ্যফল' অনুভব করিয়া অধরোষ্ঠের কম্প।

১৯। কোন সখী পার্ব্বতীর চরণদ্বয় লাক্ষারসে রঞ্জিত করিয়া, পরিহাস-পূর্ব্বক আশীর্ব্বাদ করিলেন—'এই চরণ দিয়া পতির শিরশ্চন্দ্রকলা স্পর্শ করিও।"—তখন পার্ব্বতী মুখে কথাটী না কহিয়া, কেবল মাল্যের দ্বারা সেই সখীকে তাড়না করিলেন মাত্র।

এইরূপ 'তাড়না' কৃত্রিমরাগ-ব্যঞ্জক; রতিভাবাত্মক পরিহাসে মনের যে আনন্দ হয়; তাহা গোপন করিবার জন্য কৃত্রিমরাগ প্রদর্শন করা নবযৌবনার পক্ষে স্বাভাবিক।

২০। প্রসাধিকা নারীগণ, পার্ব্বতীর সম্যগুৎপন্ন উৎপল-পত্রের ন্যায় রম্য নয়নদ্বয় নিরীক্ষণ করিয়াও, তবু-যে কালাঞ্জন গ্রহণ করিলেন, সে কেবল মঙ্গলার্থ;—নতুবা তদ্দ্বারা পার্ব্বতীর চক্ষু-কান্তি বৃদ্ধি করিবার অভিপ্রায়ে নহে।

পার্ব্বতীর চক্ষু সহজেই উৎপলপত্র-কান্তি বিশিষ্ট; অঞ্জনে তাহার আর কি শোভা বাড়িবে? তবে, মঙ্গলার্থ আজ চক্ষে অঞ্জন দিতে হয় বলিয়াই, প্রসাধিকারা পার্ব্বতীর চক্ষুদ্বয়ে অঞ্জন-রাগ করিতে উদ্যত হইল।

২১। কুসুমোদ্গম হইতে থাকিলে লতার, নক্ষত্রোদয় হইতে থাকিলে রাত্রির, এবং (চক্রবাকাদি) বিহঙ্গগণ আশ্রয় লইতে থাকিলে নদীর,—যেমন শোভা হয়, আভরণ-সজ্জা-কালে পার্ব্বতীর তেমনই শোভা ফুটিয়া উঠিল!

নানাবর্ণত্ব-হেতু, কুসুমের উপমায় পদ্মরাগ-ইন্দ্রনীলাদি আভরণ, নক্ষত্রের উপমায় মৌক্তিকাদি এবং চক্রবাকাদি বিহঙ্গের উপমায় সুবর্ণাভরণাদি সূচিত।

এখানে আরও একটু সূক্ষ্ম সৌন্দর্য্য লক্ষ্য ; তিনটী উপমানই স্বাভাবিক-সৌন্দর্য্য-ব্যঞ্জক ;—কুসুম, লতার ; নক্ষত্র, রাত্রির ; এবং বিহঙ্গ, নদীর। আভরণগুলিও তেমনই যেন পার্ব্বতীর স্বাভাবিক-সৌন্দর্য্য-সাধক হইল ;—অর্থাৎ যদিও কৃত্রিম আভরণাদির সহিত দেহের সহজ সম্বন্ধ নাই, তবু পার্ব্বতীর অঙ্গে ঐ আভরণগুলি এমনই সুন্দর অঙ্গাঙ্গিভাবে মানাইল, যেন উহারা পার্ব্বতী-অঙ্গেরই স্বাভাবিক অলঙ্কৃতি !

২২। গৌরী, নিশ্চল ও বিস্ফারিত নেত্রে দর্পণমণ্ডলে নিজের সেই সুশোভন রূপ অবলোকন করিয়া, মহাদেবকে পাইবার নিমিত্ত ব্যগ্র হইলেন ;—কারণ, প্রিয় কর্ত্তৃক দর্শনই ত স্ত্রীলোকদিগের বেশ-ভূষার ফল।

পতি-মিলনোন্মুখী পার্ব্বতী আজ যেমন নিজের স্বরূপত্ব উপলব্ধি করিলেন এমন আর পূর্ব্বে কখনও করেন নাই ; তাই 'নিশ্চল ও বিস্ফারিত' নেত্র।

পতি কর্ত্তৃক দর্শনেই স্ত্রীলোকের বেশ-ভূষা সার্থক ; নতুবা অরণ্য-চন্দ্রিকার ন্যায়, বেশ ভূষা নিষ্ফল মাত্র।

২৩,২৪। প্রসাধন-কার্য্য শেষ হইলে পরে, জননী মেনকা, মাঙ্গলিক কৌটা দিবার জন্য, দুই অঙ্গুলি দিয়া দ্রব হরিতাল ও মনঃশিলা লইয়া পার্ব্বতীর সেই অমল-দন্তপত্র-শোভিত মুখ উত্তোলন করিয়া কোন প্রকারে ললাটে বিবাহ-দীক্ষা-তিলক রচনা করিয়া দিলেন। উমার স্তনোদ্ভেদের পর হইতেই

মেনকার মনে যে প্রথমাভিলাষ বর্দ্ধিত হইতেছিল, আজ যেন সেই প্রথমাভিলাষ সফল হইয়া তিলক-রূপে প্রকাশিত হইল।

'অমল'—অর্থাৎ কলঙ্ক-বর্জ্জিত, শুভ্র। ('দন্তপত্র'র বিশেষণ)। 'দন্তপত্র'—গজদন্ত-নির্ম্মিত একপ্রকার কর্ণাভরণ বিশেষ।

জননীকে দেখিয়া কালোচিত স্বাভাবিক লজ্জায় পার্ব্বতীর মুখ নত ছিল; সুতরাং তিলক দিবার সময়ে মুখ 'উত্তোলন' করিতে হইল। মেনকা 'কোন প্রকারে' তিলক-রচনা করিলেন ;—কারণ, আনন্দ-বাষ্পাকুলোচনে তখন তিনি ভাল দেখিতে পাইতেছিলেন না, মনে করিতে হইবে।

এখানে কবি তাঁহার অনুপম তুলিকাপাতে ইঙ্গিতে মাতৃ-হৃদয়ের যে চিত্র অঙ্কিত করিয়াছেন, তাহার তুলনা নাই। কন্যার বিবাহ-কালে জননী-মাত্রেরই মনোভাব এইরূপ হইয়া থাকে। এখানে মেনকা-পক্ষে তাহা প্রবলতর হইবার বিশিষ্ট কারণ আছে। একমাত্র পুত্র মৈনাককে হারাইয়া মেনকার সমস্ত স্নেহ স্বভাবতঃ একমাত্র কন্যা পার্ব্বতীর উপরেই ন্যস্ত। আজ সেই কন্যার বিবাহ উপস্থিত। বিশেষতঃ, যৌবনারম্ভে পরম-রূপ-লাবণ্যবতী যে কন্যার মনোমত বরলাভের সুযোগ অপ্রত্যাশিত ভাবে বিধ্বস্ত হইয়া গিয়াছিল, এবং তাহাতেও ভগ্নোদ্যম না হইয়া যে কন্যা জননীর নিষেধ সত্ত্বেও নিজেকে গভীর তপঃ-সাগরে নিমজ্জিত করিতে প্রাণান্ত-পণ করিয়াছিল, (যাহাতে মনে করা যাইতে পারে যে, কন্যার জীবিতাশা জননীর মন হইতে প্রায় বিদূরিতই হইয়াছিল); আজ সেই-পার্ব্বতীর বিবাহ সমুপস্থিত এবং বর সেই একান্ত-প্রার্থিত মহাদেব। এমন অবস্থায় কোন্ জননীর হৃদয় আনন্দে উদ্বেল না হইয়া পারে? তাই, আনন্দে আজ মেনকার চক্ষুর্দ্বয় জলভারাক্রান্ত ও হীনদৃষ্টি; তিনি কোন প্রকারে (কষ্টে) কন্যার কপালে তিলক-রচনা-কার্য্য সম্পন্ন করিলেন

এই শ্লোকে, বহু বিঘ্নের পরে কন্যার বিবাহে জননী-হৃদয়ের প্রথমোচ্ছ্বাস কাব্যোচিত ইঙ্গিতে সূচিত।

কন্যার বিবাহ-ব্যাপারে জননী কর্তৃক কন্যার মাঙ্গলিক-কার্য্যের মধ্যে এই ললাট-তিলক-রচনাই প্রথম। সেইজন্যই বলা হইয়াছে যে, কন্যার যৌবনারম্ভ দেখিয়া জননীর মনে কন্যার বিবাহ সম্বন্ধে যে 'প্রথমাভিলাষ' হইয়াছিল, আজ তাহাই যেন পূর্ণ হইয়া তিলক আকারে প্রকাশিত হইল।

২৫। তারপরে, মেনকা বাষ্পাকুল-লোচনে এমনই দৃষ্টিহীনা হইলেন যে, কন্যার হস্তে মঙ্গল-সূত্র কোথায় বাঁধিতে কোথায় বাঁধিবার উপক্রম করিতেছেন দেখিয়া, ধাত্রী তাহা যথাস্থানে সরাইয়া দিলে, রাণী সে কার্য্য সম্পন্ন করিলেন।

পূর্ব্ব-শ্লোকে কবি অশ্রুর উল্লেখ না করিয়া কার্য্যতঃ মেনকার হীনদৃষ্টির ইঙ্গিত করিয়াছেন মাত্র; কিন্তু এখানে স্পষ্টই অশ্রুর উল্লেখ করিয়া কবি দেখাইয়াছেন যে, রাণী একেবারেই দৃষ্টিহীনা। অশ্রুর এই বেগাধিক্য এবং তন্নিবন্ধন মেনকার সম্পূর্ণ দৃষ্টি-হীনতা দেখাইতে কবিকে ভিন্ন-একটি শ্লোকও লিখিতে হইয়াছে; ইহাতেই মনে হয়, তিলক-রচনা-কালের মনোভাব অপেক্ষা এখানে তদপেক্ষা গুরুতর মনোভাব মেনকাকে একেবারে অন্ধা করিয়া ফেলিয়াছে! যেন, এত অশ্রু-প্লাবন শুধু 'আনন্দাশ্রু'র কর্ম্ম নয়; উহার সহিত প্রবল বিষাদাশ্রুর যোগ ঘটিয়াছে। সাধারণতঃ কন্যার বিবাহে জননী-মাত্রেরই মনোভাব দ্বিধা-বিভক্ত—প্রথমে আনন্দ এবং তৎপরেই আসন্ন বিরহ ভাবিয়া বিষাদ।—

"অদত্তেত্যাগতা লজ্জা দত্তেতি ব্যথিতং মনঃ।
ধর্ম্ম-স্নেহান্তরে ন্যস্তা দুঃখিতাঃ খলু মাতরঃ॥"

—অর্থাৎ কন্যার বিবাহ না দিলে ধর্ম্মহানি-জনিত লজ্জা, এবং দিলেও

বিরহ-জনিত মনঃ-কষ্ট ; এই উভয়-সঙ্কটে জননীদিগের মন দুঃখিত। মেনকা,—পক্ষেও কবি ঐ ক্রম রক্ষা করিয়া প্রথমে আনন্দাশ্রুর এবং তৎপরেই বিষাদাশ্রুর ইঙ্গিত করিয়া কন্যার বিবাহ-কালে জননীর দ্বিধা-বিভক্ত চিত্তের নিপুণ চিত্র অঙ্কিত করিয়াছেন ! আনন্দাশ্রু ও বিষাদাশ্রুর ক্রম ও প্রভেদ দেখাইবার নিমিত্ত ভিন্ন শ্লোকের ব্যবস্থা বিবাহ-সম্বন্ধ স্থির হওয়ার সময়েই যে-মেনকা "দুহিতৃ-স্নেহ-বিক্লবা" ও "অশ্রুমুখী" হইয়াছিলেন, (৬ষ্ঠ সর্গে ৯২ শ্লোক) আজ এই আসন্ন দুহিতৃ বিরহ ভাবিয়া তিনি সমধিক বাষ্পাকুল লোচনা হইয়া অন্ধ প্রায় হইবেন, ইহাই ত স্বাভাবিক সেই জন্য কবি পূর্ব্ব শ্লোকে আনন্দাশ্রুর ক্রিয়া দেখাইয়া, এ শ্লোকে প্রবলতর বিষাদাশ্রুর ক্রিয়া দেখাইয়াছেন। সুতরাং একই আনন্দাশ্রু দিয়া দুইটী শ্লোকে ভিন্ন-ভিন্ন ক্রিয়া ব্যাখ্যা করিলে কবিকে ক্ষুন্ন করা হয়।

২৬। নূতন পট্টবস্ত্র পরিধান করিয়া, এবং নূতন দর্পণ ধারণ করিয়া গৌরী, ক্ষীর-সমুদ্রের ফেনপুঞ্জাচ্ছাদিত বেলার ন্যায়, শোভা পাইতে লাগিলেন।

পার্ব্বতী শুভ্রত্বে যেন ক্ষীর-সমুদ্রের 'বেলা,' পট্টবস্ত্র তাহতে 'ফেনপুঞ্জ' ; এবা নির্ম্মলত্বে যেন 'শরতের রাত্রি', নূতন দর্পণ তাহাতে 'পূর্ণচন্দ্র' !

২৭। বিবাহ-ব্যাপারে যে-যে মঙ্গল-অনুষ্ঠান কন্যাকে দিয়া করাইয়া লইতে হয়, মাতা মেনকা তাহাতে সবিশেষ দক্ষা ; কুল-দেবতাদিগের পূজা সমাপ্ত হইলে, তিনি কুলের প্রতিষ্ঠা-রূপিণী সেই গৌরীকে ঐ সকল কুলদেবতাদিগের কাছে প্রণাম করাইয়া, পরে ক্রমানুসারে পতিব্রতা রমণীদিগের পাদ গ্রহণ করাইলেন।

'ক্রমানুসারে'— অর্থাৎ বয়ঃক্রম-অনুসারে। বয়ঃক্রম-অনুসারেই সম্মান-প্রদর্শনের অগ্র-পশ্চাৎ-রীতি।

২৮। উমা প্রণাম করিতে থাকিলে, তাঁহারা,—"পতির অখণ্ড প্রেমলাভ কর"—বলিয়া আশীর্ব্বাদ করিতে লাগিলেন; উমাও (পরে) হরের অর্দ্ধাঙ্গভাগিনী হইয়া, বন্ধুজনের এই-সকল আশীর্ব্বচনকে পশ্চাতে ফেলিয়া, তদপেক্ষা অধিক ফল-লাভই করিয়াছিলেন।

২৯। কৃতী ও সামাজিক হিমাদ্রি, ইচ্ছা ও ঐশ্বর্য্য, এই উভয়ের অনুরূপে পার্ব্বতীর কর্ত্তব্য-সকল নিঃশেষে সমাপন করিয়া, সুহৃদ্‌বর্গের সহিত সভায় বৃষাঙ্কের আগমন প্রতীক্ষা করিতে লাগিলেন।

পার্ব্বতী-সম্বন্ধে যাহা-কিছু কর্ত্তব্য, তাহা হিমবান্ যথেচ্ছ ও যথা সামর্থ্য-নিষ্পাদন করিতে বাকী রাখেন নাই। ইহাতে কৃত কর্ম্মের অসাধারণত্ব সূচিত হইয়াছে;—যেহেতু, কুল-প্রদীপ পার্ব্বতীর সম্বন্ধে কর্ত্তব্য-পালনে 'ইচ্ছা' এবং তৎসম্পাদনোপযোগী 'ঐশ্বর্য্য', উভয়ই হিমবানের অসীম।

৩০। যে সময়ে গৌরীর প্রসাধন-কর্ম্ম হইতেছিল, সেই সময়ে কুবের-শৈলে মাতৃকাগণ প্রথম-পাণিগ্রহণানুরূপ প্রসাধন-সামগ্রী পুর-শাসন হরেরও সমক্ষে সাদরে রক্ষা করিলেন।

'মাতৃকাগণ'—সপ্তমাতৃকা। ব্রাহ্মী, বৈষ্ণবী, ঐন্দ্রী, রৌদ্রী, বারাহিকী, কৌবেরী, ও কৌমারী,—এই সাত জন 'সপ্তমাতৃকা' বলিয়া প্রসিদ্ধ।

ইহা মহাদেবের দ্বিতীয়বার দারপরিগ্রহ হইলেও, মাতৃকাগণ 'প্রথম'

পাণি-গ্রহণোপযোগী প্রসাধনেরই উদ্যোগ করিলেন। ইহা মহাদেবের প্রতি মাতৃকাগণের সমধিক আদর-ব্যঞ্জক।

'হরেরও'—মহাদেব স্বয়ং ঈশ্বর ও পরমযোগী হইলেও, অর্থাৎ প্রসাধনে তাঁহার কোন প্রয়োজন না থাকিলেও, কেবল বিবাহ-কৃত্য-সাধন কর্ত্তব্য বলিয়া, মাতৃকাগণ তাঁহাকে সাজাইতে আসিয়াছেন।

৩১। মাতৃকাদিগের গৌরব রক্ষার জন্য, ঈশ্বর সেই প্রসাধন-সম্পৎ কেবল স্পর্শ করিলেন মাত্র; বিভুর ভস্ম-কপালাদি সেই স্বাভাবিক বেশই (আজ) বিবাহ-যোগ্য ভাবান্তর প্রাপ্ত হইল!

সেই অলঙ্কার-সম্ভার মহাদেব কেবল 'স্পর্শ' করিলেন মাত্র, কিন্তু অঙ্গে ধারণ করিলেন না।

৩২। ভস্মই তাঁহার শুভ্র-অঙ্গরাগ হইল, কপালই তাঁহার শিরোভূষণশ্রী, এবং গজাজিনেরই প্রান্তভাগ হংসাদিচিহ্নিত পট্টবস্ত্র-ভাব, ধারণ করিল!

৩৩। অন্তর্নিবিষ্ট-পীততারা-বিশিষ্ট যে চক্ষু মহাদেবের ললাটাস্থি-মধ্যে দীপ্তি পাইতেছিল, সেই ললাট-নেত্রই এখন তাঁহার হরিতালিক-তিলক-ক্রিয়ার স্থান প্রাপ্ত হইল।

পীত-তার ললাট-লোচনই হরিতাল-তিলক হইল।

৩৪। ভুজগেশ্বরেরা যে যে-অঙ্গে ছিল, সে সেই অঙ্গে থাকিয়াই, তদঙ্গোচিত আভরণত্ব প্রাপ্ত হইল; ইহাতে কেবল-মাত্র তাহাদের শরীরই বিকৃতি পাইয়াছিল; ফণরত্নশোভা

পূর্ব্বেও ( ভুজগাবস্থায়ও ) যেমন ছিল, এখনও ( অলঙ্কারাবস্থাতেও ) সেইরূপই রহিল।

যে ভুজগ হাতে ছিল, সে হাতে থাকিয়াই কঙ্কনাকার পাইল; যে গলায় ছিল, সে গলায় থাকিয়াই হারের আকার ধারণ করিল; ইহাতে কেবল তাহাদের শরীরই পরিবর্ত্তিত হইয়াছিল, ফণ-রত্নের পরিবর্ত্তনের কোন প্রয়োজন হয় নাই;—যে অঙ্গের যে ফণ-রত্ন, সে সেই অঙ্গের অলঙ্কারেরই রত্ন-রূপে শোভা সংবর্দ্ধন করিতে লাগিল।

৩৫। দিনমানেও কিরণ-কান্তি উদ্গীরণ করিতেছে এবং অল্পতনু-হেতু যাহার কলঙ্ক দেখা যাইতেছে না, এমন সদা-জ্যোতি ও নিষ্কলঙ্ক চন্দ্র-কলা যাঁহার মুকুটের সহিত নিত্য মিলিত, সেই মহাদেবের আর অন্য চূড়া-মণি গ্রহণে প্রয়োজন কি?

আকাশের চন্দ্র দিবাভাগে মলিন; হরশিরের চন্দ্রকলা দিবারাত্রি সমুজ্জ্বল! আকাশের চন্দ্র বর্দ্ধনশীল, সুতরাং বৃদ্ধির সঙ্গে উহার কলঙ্ক ক্রমেই স্পষ্টীকৃত হয়; হর-ললাটের চন্দ্রকলা কলামাত্র, সুতরাং উহা কলঙ্ক-হীন! ইহা দ্বারা আকাশের পূর্ণ-চন্দ্রাপেক্ষাও হরশিরশ্চন্দ্রকলার উৎকর্ষ সূচিত হইয়াছে।

৩৬। যিনি নিজ-প্রভাবে বেশ-বিধানের কর্ত্তা; অতএব যিনি সর্ব্ববিধ আশ্চর্য্যের একমাত্র নিধি,—সেই মহাদেব এই রূপে স্বীয় বেশ-ভূষা সম্পাদন করিয়া পার্শ্বস্থ প্রমথগণ কর্ত্তৃক

আনীত খড়্গে নিজের প্রতিবিম্বিত রূপ দর্শন করিলেন।

খড়্গে নিজরূপ-দর্শন বীরপুরুষদিগের বৈবাহিক আচার।

৩৭। তখন মহাদেব, কৈলাসারোহণের ন্যায়, নন্দীর বাহু অবলম্বন করিয়া ব্যাঘ্রচর্ম্মাচ্ছাদিত বিশাল বৃষভ-পৃষ্ঠে আরোহণ করিয়া চলিলেন; মহাদেবের বৃষভ বৃহৎ-কায় হইলেও, এখন প্রভুভক্তিবশে সঙ্কুচিত-কায়।

মহাদেবের বৃষ আকারে, বর্ণে ও বিশালত্বে তুষারাচ্ছন্ন কৈলাস-গিরিরই মত।

৩৮। মাতৃকাগণও মহাদেবের পশ্চাতে গমন করিতে লাগিলেন; নিজ-নিজ বাহনের প্রকম্পে তাঁহাদের কর্ণ-কুণ্ডলগুলি দোদুল্যমান হইয়া, এবং প্রভামণ্ডল-রূপ রেণু মণ্ডলে তাঁহাদের মুখগুলি রক্তবর্ণ হইয়া, তখন অন্তরীক্ষকে যেন পদ্মাকর সরোবর-স্বরূপ করিয়া তুলিল!

মাতৃকাদিগের রক্তিম মুখগুলি যেন পদ্ম; চঞ্চল কুণ্ডল তাহাতে পবন-তাড়িত পর্ণ-স্বরূপ; এবং মুখের প্রভা-মণ্ডল যেন সেই পদ্মের পরাগ-মণ্ডল! এইরূপ মুখপদ্মগুলিতে তখন সেই নীলাকাশ, পদ্মাকর সরোবরের ন্যায় শোভা পাইতে লাগিল।

নীল-বর্ণত্ব-হেতু অন্তরীক্ষ 'সরোবর-স্বরূপ'।

৩৯। সেই কনকপ্রভাময়ী মাতৃকাগণের পশ্চাতে কপালা-ভরণা কালী শোভা পাইতে লাগিলেন; যেন বলাকা-শোভিত

নীল পয়োধররাজী সম্মুখে দূরপর্য্যন্ত তড়িৎ প্রক্ষেপ করিয়াছে!

কালী যেন 'কালমেঘ-রাশি'; তাঁহার কপাল-মালা যেন সেই কালমেঘে 'হংস-শ্রেণী'; এবং অগ্রগামিনী মাতৃকাগণের কনক-প্রভা যেন সেই মেঘ হইতে বিক্ষিপ্ত 'বিদ্যুচ্ছটা'!

৪০। মহাদেবের পুরোগামী প্রমথগণ কৃত মঙ্গল-বাদ্যধ্বনি দেবগণের বিমান-চূড়ায় প্রবেশ করিয়া তাঁহাদিগকে প্রভুর সেবাবসর জ্ঞাপন করিল।

মঙ্গল-বাদ্যধ্বনি মহাদেবের বিবাহ-যাত্রা ঘোষণা করিতেছে; অতএব তৎকালোচিত 'সেবা' করিবার এই সময়। তাহা শুনিয়া দেবগণ বিবাহযাত্রায় যোগ দিয়া দেবাদিদেবের সেবায় প্রবৃত্ত হইলেন।

৪১। সূর্য্যদেব, বিশ্বকর্ম্মা কর্ত্তৃক নব-নির্ম্মিত ছত্র শিবের মস্তকোপরে ধারণ করিলেন; মুকুটের অনতিদূরে সেই ছত্রের প্রান্তলম্বী শুভ্র পট্টবস্ত্র দোদুল্যমান হওয়াতে বোধ হইতে লাগিল, যেন হর-শিরে গঙ্গা পতিত হইতেছেন!

৪২। সেই সময়ে গঙ্গা ও যমুনা, উভয়েই মূর্ত্তিমতী হইয়া চামর-ব্যজনে মহাদেবের সেবা করিতে থাকিলে, বোধ হইতে লাগিল, যেন এখন ইঁহাদের নদী-রূপ বর্ত্তমান না থাকিলেও ইঁহারা হংসসঞ্চার-বর্জ্জিত হয়েন নাই।

নদী-রূপা গঙ্গা-যমুনা স্বাভাবিক হংস-সঞ্চারে সুশোভিতা। এখন ইঁহাদের সে নদী-রূপ না থাকিলেও হংস-সঞ্চারের সেই স্বাভাবিক শোভাটী

যেন রহিয়াছে ; হস্তান্দোলিত শুভ্র 'চামর'ই সেই হংস-সঞ্চারের শোভা সম্পাদন করিতেছে !

৪৩। আদ্য বিধাতা ( ব্রহ্মা ) ও শ্রীবৎসাঙ্ক ( বিষ্ণু ) উভয়েই, ঘৃতের দ্বারা অগ্নি-সম্বর্দ্ধনের ন্যায়, জয়োচ্চারণে মহাদেবের মহিমা সম্বর্দ্ধন করিতে-করিতে, সাক্ষাৎ তাঁহার সম্মুখে উপস্থিত হইলেন।

'সাক্ষাৎ'——নৈকট্য-বাচক। মহাদেবের সহিত ইঁহাদের একাত্মতা নিবন্ধন 'সাক্ষাৎ' সমুপস্থিতিতে কোন বাধা নাই।

৪৪। একই মূর্ত্তি, ( কার্য্যভেদে ) ব্রহ্মা-বিষ্ণু-মহেশ্বর-রূপে ত্রিধা-বিভিন্ন হইয়াছে ; অতএব ইঁহাদের মধ্যে জ্যেষ্ঠ-কনিষ্ঠ-ভাব সাধারণ ;—কখনও হর বিষ্ণুর আদ্য, কখনও বা হরি হরের আদ্য ; কখনও ব্রহ্মা, হরি ও হর উভয়েরই আদ্য ; আবার কখনও-বা হরি ও হর, ইঁহারা ব্রহ্মার আদ্য।

ইঁহাদের তিনের মধ্যে বাস্তবিক ছোট-বড় কেহই নহেন ; সুতরাং ব্রহ্মা ও বিষ্ণু যে মহেশ্বরের মহিমা বাড়াইলেন, ইহা অসঙ্গত নয়।

৪৫। ইন্দ্র-প্রমুখ লোকপালগণ ছত্র-চামর-বাহনাদি ঐশ্বর্য্য-চিহ্ন পরিত্যাগ করিয়া, বিনীত বেশে তথায় উপস্থিত হইয়া, প্রভু-দর্শনার্থ নন্দীকে সঙ্কেত করিলেন ; এবং নন্দী মহাদেবের কাছে নিবেদন করিয়া, ( ইনি ইন্দ্র প্রণাম করিতেছেন, ইনি কুবের প্রণাম করিতেছেন, ইত্যাদি রূপ কহিয়া-কহিয়া ) দর্শন

দেওয়াইলে, তাঁহারা কৃতাঞ্জলি হইয়া মহাদেবকে প্রণাম করিলেন।

এখানে মহাদেবের সহিত ইন্দ্রাদি লোকপালদিগের প্রভু-দাস-সম্বন্ধ অতি সুন্দররূপে ব্যক্ত; সকলেই নিজ-নিজ 'ঐশ্বর্য্য-চিহ্ন ত্যাগ করিয়া', 'বিনীত বেশে', 'পদব্রজে', মহাদেব-সমীপে আসিলেন; আসিয়া ব্রহ্মা-বিষ্ণুর ন্যায় 'সাক্ষাৎ' মহাদেবের সম্মুখীন হইবার ত কথা নহে; সুতরাং 'নন্দী'র কাছে দর্শন যাচ্ঞা করিতে হইল; তাহাও মুখ ফুটিয়া না কহিয়া, 'সঙ্কেতে' নন্দীকে জানাইতে হইল; নন্দী তখন একে-একে 'পরিচয় জ্ঞাপন' করিতে থাকিলে, তখন তাঁহারা মহাদেবকে প্রণাম করিতে পাইলেন।

৪৬। তখন মহাদেব, কমল-যোনিকে শিরঃকম্পনে, বিষ্ণুকে বাক্যে, ইন্দ্রকে ঈষৎ হাস্যে, এবং অন্যান্য দেবগণকে দৃষ্টিদান মাত্রে,—এইরূপে যাহার যেমন প্রাধান্য, তাঁহাকে তদুচিত সমাদর করিলেন।

৪৭। পরে, সপ্তর্ষিগণ মহাদেবকে "জয়" বলিয়া আশীর্ব্বাদ করিলে, তিনি ঈষৎ-হাস্যপূর্ব্বক তাঁহাদিগকে কহিলেন—"অনুষ্ঠিত এই বিবাহ-রূপ যজ্ঞে আমি ত আপনাদিগকে পূর্ব্ব হইতেই হোতা-রূপে বরণ করিয়াছি।"

যজ্ঞে যেমন হোতা, এই বিবাহে তেমনই সপ্তর্ষিগণ ঘটক ও কর্ম্মকর্ত্তা-স্বরূপে মহাদেব কর্ত্তৃক পূর্ব্ব হইতেই নিয়োজিত হইয়াছেন।

৪৮। বিশ্বাবসু-নামক-গন্ধর্ব্ব-প্রমুখ নিপুণ দেব-গায়কগণ ত্রিপুর-বিজয়াত্মক স্তুতি-গান করিতে লাগিল;—এইরূপে

তমোবিকারাতীত চন্দ্রশেখর বিবাহ-যাত্রা-পথে গমন করিতে লাগিলেন।

এখানে 'তমোবিকারাতীত' বলিবার তাৎপর্য্য এই যে, কি এই স্তুতিগানে, আর-কি এই বিবাহ-ব্যাপার-সংক্রান্ত সমারোহে, ইহার কিছুতেই তিনি অভিভূত নহেন; এ সকলই কেবল কার্য্যোপলক্ষে তাঁহার লীলা-স্বীকার মাত্র।

৪৯। তাঁহার বাহন বৃষভ, গল-লগ্ন ক্ষুদ্র-ঘণ্টিকা-গুলিকে শব্দায়মান করিতে-করিতে, অতি-সুন্দর-গতিতে আকাশ-মার্গে চলিতে লাগিল; (মেঘ-ভেদ করিয়া যাইবার কালে) যখন মেঘ তাহার শৃঙ্গদ্বয়ে সংলগ্ন হইতেছিল, তখন যেন তটাভিঘাতে কর্দ্দম লাগিতেছিল ভাবিয়া, সে মুহুর্মুহু শৃঙ্গ-সঞ্চালন করিতে-করিতে যাইতে লাগিল;—এইরূপে বৃষরাজ মহাদেবকে বহন করিয়া চলিল।

নদী-তটে বপ্র-ক্রীড়া-কালে বৃষের শৃঙ্গে কর্দ্দম লাগে, এবং সেই সংলগ্ন কর্দ্দম ফেলিয়া দিবার জন্য তাহাকে মুহুর্মুহু শৃঙ্গ-সঞ্চালন করিতে হয়; এখন মেঘ-ভেদ-কালে মেঘরাশি যেন কর্দ্দমবৎ বৃষভের শৃঙ্গে সংলগ্ন হইতেছিল, এবং যেন উহা ছাড়াইবার জন্যই বৃষভ বারংবার শৃঙ্গ-সঞ্চালন করিতে লাগিল। বাষ্পময় মেঘকে ঘন 'কর্দ্দম'-বোধ বৃষের দ্রুতি-গতি-ব্যঞ্জক।

৫০। বাহন যেন হর-দৃষ্টিপাত-রূপ সম্মুখ-বিলগ্ন স্বর্ণসূত্র কর্ত্তৃক আকৃষ্ট হইয়াই, মুহূর্ত্ত-মধ্যে, নগেন্দ্র-রক্ষিত এবং শত্রু কর্ত্তৃক অদলিত সেই ওষধিপ্রস্থ-পুর প্রাপ্ত হইল।

'হরদৃষ্টিপাত' পিঙ্গলবর্ণ হেতু স্বর্ণ-সূত্র-দামের সহিত উপমেয় হইয়াছে। বাহনের অগ্রে প্রসৃত এই দৃষ্টিপাতই যেন বাহনকে শীঘ্র টানিয়া লইয়াছে। ইহাতে মহাদেবের ব্যগ্র-ভাবও সূক্ষ্মরূপে সূচিত।

৫১। ঘননীলকণ্ঠ মহাদেব (ত্রিপুর-বিজয়কালীন) স্ববাণ-চিহ্নিত কোন আকাশ-পথ হইতে অবতরণ করিয়া, যখন ওষধিপ্রস্থ-পুরের উপকণ্ঠ-প্রদেশে ভূপৃষ্ঠের সমীপবর্ত্তী হইলেন, তখন পৌরজন কুতূহল-বশে ঊর্দ্ধমুখে দেখিতে লাগিল।

৫২। শিবাগমনে হৃষ্ট গিরি-চক্রবর্ত্তী গজবৃন্দারূঢ় সমৃদ্ধি-শালী বন্ধুজনের সহিত তাঁহাকে প্রত্যুদ্গমন করিলেন; তখন বোধ হইতে লাগিল, যেন গিরিরাজ তাঁহার প্রফুল্ল-কুসুমিত বৃক্ষরাজী-শোভিত স্বীয় শৃঙ্গগণের দ্বারাই মহাদেবকে প্রত্যুদ্গমন করিতেছেন!

'বস্ত্রালঙ্কার'-সমৃদ্ধ বন্ধুজন যেন প্রফুল্ল কুসুমিত বৃক্ষ-রাজী,—গিরিশৃঙ্গ-রূপ গজগণের পৃষ্ঠদেশে বিরাজমান্।

এখানে আরও-একটু সৌন্দর্য্য এই যে, গিরিরাজ, তাঁহার (জঙ্গম ও স্থাবর) দুই মূর্ত্তিতেই যেন শিবের আগমন-সম্মাননা করিলেন।

৫৩। পুরদ্বার উদ্ঘাটিত হইলে, দেবদল ও মহীধর একত্র হইলেন; তাঁহাদের পরস্পর সম্ভাষণ-ধ্বনি দূর-পর্য্যন্ত বিসর্পিত হইতে লাগিল;—যেন দুইটী জল-প্রবাহ, তন্মধ্যস্থ একমাত্র সেতু ভগ্ন হওয়ায়, দিগন্তব্যাপী শব্দে পরস্পরের সহিত মিলিত হইল!

৫৪। ত্রৈলোক্যের যিনি বন্দনীয়, সেই মহাদেব যখন ভূধরকে প্রণাম করিলেন, তখন ভূধর লজ্জিত হইলেন; কারণ, তখন তিনি ভুলিয়া গিয়াছিলেন যে, পূর্ব্ব হইতেই ত দেবাদিদেবের মহিমায় তাঁহার নিজের মস্তক সুদূর-অবনমিত হইয়াই আছে।

৫৫। প্রীতি-বিকশিত-মুখশ্রী হিমবান্, জামাতার অগ্রগামী হইয়া, আগুল্‌ফ-কুসুমাস্তৃত পণ্যবীথিকা দিয়া, সমৃদ্ধ নগরে তাঁহাকে প্রবেশ করাইলেন।

৫৬। মহাদেবের এই পুর-প্রবেশকালে পুর-সুন্দরীরা অন্যান্য কর্ম্ম পরিত্যাগ করিয়া ঈশান-সন্দর্শন-লোলুপ হইলে, প্রাসাদ-মালায় নিম্নলিখিত ব্যাপার সকল ঘটিয়াছিল :—

৫৭। সহসা দ্রুতপদে গবাক্ষ-স্থানে যাইতে কোন রমণীর কবরীবন্ধন শিথিল হইয়া গেল, এবং গ্রথিত মাল্যও স্খলিত হইয়া পড়িয়া গেল; তিনি সেই উন্মুক্ত-বন্ধন ও মাল্যহীন কেশপাশ হস্তে ধারণ করিয়াই গবাক্ষ-মুখে চলিলেন;—যে-পর্য্যন্ত-না গবাক্ষে উপস্থিত হইলেন, সে পর্য্যন্ত তাহা বাঁধিতে তাঁহার মনেই পড়িল না!—

৫৮। কোন রমণীর চরণে অলক্তক-রাগ হইতেছিল; প্রসাধিকা তাঁহার দক্ষিণপদ করে ধরিয়া সেই পদের অলক্তক-

রাগ করিয়াছে মাত্র, এমন সময়ে তিনি সেই অলক্তকাদ্র পদ আকর্ষণ করিয়া অমন্থর-গতিতে গবাক্ষমুখে যাইতে, গবাক্ষ পর্য্যন্ত সমস্তপথ সালক্তক পদচিহ্নে চিহ্নিত হইল !—

এখানে 'আকর্ষণ' অতিশয়-ব্যগ্রতা-ব্যঞ্জক।

৫৯। অপর কোন রমণী, দক্ষিণ চক্ষু অঞ্জনে অলঙ্কৃত করিয়া, বামনেত্রে অঞ্জন-রাগ করিতে আর সময় পাইলেন না ; অঞ্জন-শলাকা হাতে করিয়াই তিনি বাতায়ন-সমীপে গমন করিলেন !—

৬০। দ্রুত গমনে আর-এক রমণীর বসন-গ্রন্থি খুলিয়া গিয়াছিল ; তবু তিনি গবাক্ষে গিয়া গবাক্ষমধ্যে দৃষ্টি সঞ্চালন করিতেই থাকিলেন,—নীবি-বন্ধন করিবার অবসরই যেন না পাইয়া, হস্তের দ্বারাই সেই শিথিল বাস ধরিয়া রহিলেন ;— তাহাতে তাঁহার হস্তের অলঙ্কারপ্রভা নাভি-রন্ধ্রে প্রবেশ করিতে থাকিল !—

৬১। কোন রমণী অঙ্গুষ্ঠে সূতা বাঁধিয়া, তাহাতে মণি পরাইয়া মেখলা গাঁথিতেছিলেন ; অর্দ্ধমাত্র গাঁথা হইয়াছে, এমন সময়ে সত্বর উত্থান করায়, সেই অর্দ্ধ-রচিত মালা দুঃখের সহিত উৎক্ষিপ্ত হইলে, প্রতি পাদক্ষেপে তাহা হইতে মণিরত্ন- সকল স্খলিত হইতে লাগিল ;—এইরূপে রমণী যখন গবাক্ষ-

সমীপে উপস্থিত হইলেন, তখন সেই মেখলার অঙ্গুষ্ঠবদ্ধ সূত্রটী কেবল অবশিষ্ট রহিল মাত্র!—

৬২। প্রাসাদ-গবাক্ষ-সকল গাঢ়-কুতূহলাক্রান্ত রমণিদিগের আসবগন্ধী ও চঞ্চলনেত্র-শোভিত মুখমণ্ডলের দ্বারা আচ্ছন্ন হওয়াতে, যেন সুগন্ধী ও ভ্রমর-শোভিত পদ্মালঙ্কারেই ভূষিত হইয়াছে, এইরূপ শোভা পাইতে লাগিল!

৬৩। এই অবসরে চন্দ্রশেখর, উন্নত-তোরণ-শোভিত ও পতাকাকীর্ণ রাজপথ দিয়া যাইতে লাগিলেন; তখন দিবাকাল হইলেও, তাঁহার শিরশ্চন্দ্রের জ্যোৎস্নাভিষেকে প্রাসাদশৃঙ্গ-সকল দ্বিগুণিত-কান্তি ধারণ করিল।

হরশিরের চন্দ্রকলা দিবাভাগেও ভাস্বরা। (৩৫ শ্লোক দেখ)

৬৪। তখন, প্রাসাদ-গবাক্ষস্থ নারীগণ, তাঁহাদের একমাত্র দৃশ্য সেই মহাদেবকে নয়নদ্বারা যেন পানই করিতে লাগিলেন; যেন, সে সময়ে তাঁহারা অন্যান্য-ইন্দ্রিয়-ভোগ্য বস্তু কিছুই অনুভব করিতে পারিলেন না;—যেন সেই সময়ে তাঁহাদের অন্যান্য ইন্দ্রিয়-বৃত্তি সর্ব্বাত্ম-রূপে তাঁহাদের চক্ষুর মধ্যেই প্রবিষ্ট হইয়াছিল।

সর্ব্বেন্দ্রিয়-শক্তি যেন সেই সময়ে রমণীদের চক্ষুগত হইয়াছিল; তাঁহারা সেই চক্ষে মহাদেবের রূপ 'পান' করিতে লাগিলেন, অর্থাৎ মহাদেব-দর্শন-তৃষা 'প্রাণ ভরিয়া' মিটাইতে লাগিলেন।

৬৫। ( মহাদেবকে দেখিয়া পুরাঙ্গনারা কহিতে লাগিলেন )—"সুকোমলা হইয়াও এমন বরের জন্য অপর্ণা পার্ব্বতী যে দুশ্চর তপস্যা করিয়াছিলেন, তাহা উপযুক্তই হইয়াছিল ; কারণ, যে নারী এমন সুপুরুষের দাসিত্ব লাভ করিতে পায়, সেও যখন নিজেকে কৃতার্থ মনে করে, তখন যে নারী ইঁহার ক্রোড়রূপ শয্যা লাভ করিবে, তাহার সৌভাগ্যের কথা কি আর বলিতে হয় ?—

তপস্যাকালে পার্ব্বতী গলিতপত্রাহার পর্য্যন্ত ত্যাগ করিয়াছিলেন বলিয়া, তিনি 'অপর্ণা' নামে খ্যাত।—( ৫ম সর্গে ২৮শ শ্লোক দেখ )।

৬৬। "( যেমন পার্ব্বতী বধূ, তদুপযুক্তই এই মহাদেব বর ; ) এমন স্পৃহণীয় রূপ-যুগল যদি পরস্পরের সহিত মিলিত না হইত, তাহা হইলে এই উভয়ের প্রতি প্রজাপতির রূপসৃষ্টি-যত্নই বিফল হইয়া যাইত !—

৬৭। "এই মহাদেব কোপারূঢ় হইয়া মদনের দেহ দগ্ধ করিয়াছিলেন, ইহা কখনই সম্ভব নহে ; বরং মদনই এই সৌম্য-মূর্ত্তি মহাদেবকে দেখিয়া, লজ্জায় নিজেই দেহ-ত্যাগ করিয়াছেন, ইহাই মনে হয়।—

মহাদেবের রূপের কাছে মদনের প্রসিদ্ধ রূপও নগণ্য, ইহাতেই মদনের

৬৮। "হে সখি! শৈলরাজ পরমাহ্লাদে এই ঈশ্বরের সহিত তাঁহার অভীপ্সিত সম্বন্ধ স্থাপন করিয়া, ক্ষিতি-ধারণ-হেতু তাঁহার উচ্চশির আরও উচ্চতর করিয়া ধারণ করিবেন।"

'উচ্চশির'—( স্থাবর ও জঙ্গম—উভয় পক্ষেই প্রযুজ্য )।

ফলিতার্থ:—মহাদেবকে জামাতা করিয়া, মহামহিম শৈলরাজের মাহমা আরও বর্দ্ধিত হইবে।

৬৯। ওষধিপ্রস্থের রমণিদের মুখে এইরূপ শ্রবণসুখকর প্রশংসাবাদ শুনিতে-শুনিতে ত্রিনেত্র, হিমবানের ভবনে উপস্থিত হইলেন; সেখানে এত স্ত্রীলোকের সমাগম হইয়াছিল যে, মঙ্গলার্থ-নিক্ষিপ্ত লাজমুষ্টিগুলি ঐ সকল রমণিদের পরস্পরের কেয়ূর-ঘর্ষণেই চূর্ণীকৃত হইতে লাগিল।

'কেয়ূর'—বাহু-ভূষণ। পরস্পরের 'কেয়ূর-ঘর্ষণ' অত্যধিক জনতা-ব্যঞ্জক।

৭০। তথায় উপস্থিত হইয়া, বিষ্ণুর হস্তধারণপূর্ব্বক মহাদেব বৃষ হইতে অবতরণ করিলেন;—যেন শরতের মেঘ হইতে সূর্য্য নামিলেন! পরে, হিমাদ্রির কক্ষান্তরে, যেখানে ব্রহ্মা ইতিপূর্ব্বেই আসিয়াছেন,—তথায় মহাদেব প্রবেশ করিলেন।

মহাদেবের বৃষ শুভ্রতায় শরন্মেঘের সদৃশ, এবং মহাদেবও স্বয়ং সূর্য্য-সম দীপ্তিশালী।

৭১। যেমন মহৎ প্রয়োজন-সকল প্রকৃষ্ট উপায়ের অনুসরণ করে, সেইরূপ মহাদেবকে অনুসরণ করিয়া ইন্দ্র-প্রমুখ দেবগণ, সপ্তর্ষি-প্রমুখ সনকাদি পরমর্ষিগণ, এবং প্রমথগণ, গিরিরাজ-মন্দিরে প্রবেশ করিলেন।

দেবগণের প্রয়োজনেই মহাদেব এই বিবাহকার্যে প্রবৃত্ত হইয়াছেন; সুতরাং দেবগণের 'মহৎ প্রয়োজন'ই যেন মহাদেবকে 'প্রকৃষ্ট উপায়' স্বরূপ করিয়া, তাহার অনুসরণ করিতেছে।

এই অনুসরণ-ঘটনাটীকে উপলক্ষ করিয়া, এই ক্ষুদ্র উপমাটীর দ্বারা, এই কাব্যের মুখ্য ব্যাপার অর্থাৎ 'মহৎ প্রয়োজন' ও তদুপযোগী 'প্রকৃষ্ট উপায়'—এই দুইটীকে যেন মূর্ত্তিমন্ত করিয়া দেখান হইয়াছে;—'প্রকৃষ্ট উপায়'-স্বরূপ মহাদেব আগে-আগে চলিয়াছেন, এবং 'মহৎ-প্রয়োজন'-রূপী দেবগণাদি তাঁহার অনুসরণ করিতেছেন।

৭২। তথায়, মহাদেব আসনে উপবিষ্ট হইয়া, হিমবান্ কর্ত্তৃক আনীত যথাযোগ্য সরত্ন অর্ঘ্য, মধুপর্ক ও নূতন পট্টবস্ত্র-জোড়,—সকলই মন্ত্রোচ্চারণ-সহকারে গ্রহণ করিলেন।

৭৩। নবোদিত-চন্দ্রকিরণসমূহ কর্ত্তৃক শুভ্র-ফেনাময় সমুদ্র যেমন বেলা-সমীপে নীত হয়, শুভ্রপট্টবাসাচ্ছাদিত হইয়া মহাদেবও তেমনই অবরোধ-গমন-যোগ্য বিনীত লোকগণ কর্ত্তৃক বধূ-সমীপে নীত হইলেন।

'শুভ্রপট্টবাসাচ্ছাদিত' মহাদেব যেন 'শুভ্র ফেনাময় সমুদ্র'। সমুদ্রের সহিত উপমায় মহাদেবের বিশালত্ব সূচিত।

পার্ব্বতী এই সমুদ্রের 'বেলা'-স্বরূপা। বেলা যেমন সমুদ্রোচ্ছাসের প্রতীক্ষা করে, পার্ব্বতীও তেমনই শিবাগমনের প্রতীক্ষা করিতেছিলেন।

'বিনীত' অর্থাৎ অনুদ্ধত লোকেই অবরোধ-মধ্যে যাইবার যোগ্য। এই স্নিগ্ধ-স্বভাব হেতু ইঁহারা 'নবোদিত চন্দ্রকিরণ-সমূহের' সহিত উপমেয় হইয়াছেন। সমুদ্র-পক্ষে, চন্দ্রের আকর্ষণেই সমুদ্র উচ্ছ্বসিত হইয়া বেলা-সমীপে নীত হয়।

ফলিতার্থ:—শান্ত-স্বভাব লোকেরা মহাদেবকে অন্তঃপুরমধ্যে বধূসমীপে লইয়া গেলেন।

৭৪। শরতের ন্যায়, পূর্ণচন্দ্রানন-কান্তি পার্ব্বতীর সহিত মিলিত হইয়া, শিবের চক্ষু-কুমুদ প্রফুল্ল এবং চিত্ত-সলিল প্রসন্ন হইল।

শরৎ-পক্ষে, পূর্ণচন্দ্রই যেন আনন-কান্তি।

পার্ব্বতী-পক্ষে, পূর্ণচন্দ্রের মতই যেন আনন-কান্তি। সেই শরচ্চন্দ্র-নিভাননা পার্ব্বতীর সহিত মহাদেব মিলিত হইলেন; যেন ভূলোক শরতের সহিত মিলিত হইল। শরদাগমে, কুমুদ যেমন প্রফুল্ল এবং সলিল যেমন প্রসন্ন হয়, পার্ব্বতী-মিলনে মহাদেবের 'চক্ষু'ও তেমনই 'প্রফুল্ল' এবং 'চিত্ত'ও তেমনই 'প্রসন্ন' হইল।

৭৫। তখন উভয়ে, উভয়ের মিলনার্থ অধীর দৃষ্টি কিঞ্চিৎ স্থির করিয়া, পরে নিবর্ত্তিত করিলেন; ইহাতে উভয়েরই সতৃষ্ণ চক্ষুগুলি সে সময়ে লজ্জা-নিবন্ধন যন্ত্রণা অনুভব করিতে লাগিল।

উভয়ে উভয়কে দেখিবার জন্য সতৃষ্ণ হইলেও লজ্জাবশতঃ দেখিতে পারিতেছেন না, এই 'যন্ত্রণা'।

৭৬। পরে, শৈল-পুরোহিত পার্ব্বতীর রক্তাঙ্গুলি-শোভিত হস্ত শিব-সমক্ষে ধরিলে, শিব তাহা ধারণ করিলেন ; রক্তাঙ্গুলি-শোভিত এই হস্তখানি যেন শিব-ভয়ে পার্ব্বতীতে গুপ্ত-দেহ মদনের প্রথমাঙ্কুর।

পার্ব্বতীর হাতের 'রক্তবর্ণ' ও সুকোমল অঙ্গুলিগুলি যেন প্রথমাঙ্কুরের ন্যায়। হর-ভয় কাম-দেব যেন পার্ব্বতীর মধ্যে লুক্কায়িত ছিলেন ; এখন আবার পুনরঙ্কুরিত হইতেছেন। এখানে মদনের সূক্ষ্মদেহই পার্ব্বতী-মধ্যে প্রচ্ছন্ন বুঝিতে হইবে। সেই সূক্ষ্মদেহ যেন আবার পুনর্জ্জীবিত হইতে চলিল! পার্ব্বতীর সেই হস্তখানিই যেন উহার 'প্রথমাঙ্কুর'।

৭৭। এই হস্ত-সংস্পর্শে, মনোভব-বৃত্তি যেন উভয়ে সমান-রূপে বিভক্ত হইয়া গেল ;—উমার দেহে রোমাঞ্চ প্রাদুর্ভূত হইল ; মহাদেবেরও করচরণাঙ্গুলি অবশ হইয়া পড়িল।

৭৮। যখন, লৌকিক বর-বধূর পাণিগ্রহণ-কালে তাঁহাদের মধ্যে হর-গৌরীর অধিষ্ঠান হয় বলিয়া, ঐকালে তাঁহারা সমধিক কান্তি পোষণ করিয়া থাকেন, তখন স্বয়ং হরগৌরীর এই বিবাহ-কালে তাঁহাদের যে কি শ্রী হইল, তাহা কি আর বলিতে হইবে?

বিবাহ-কালে, সকল বর-বধূতেই হর-গৌরীর অর্থাৎ বরে হরের এবং বধূতে গৌরীর অধিষ্ঠান হইয়া থাকে, ইহা আগম-বাক্য।

৭৯। দিবা ও রাত্রি যেমন পরস্পর সংলগ্ন হইয়া মেরুকে

প্রদক্ষিণ করে, তেমনই সেই মিথুন ( বর-বধূ ) তখন পরস্পর মিলিত হইয়া, ঊর্দ্ধ-শিখ অগ্নিকে প্রদক্ষিণ করিতে লাগিলেন।

৮০। পরস্পর-সংস্পর্শ সুখাবেশে নিমীলিত-চক্ষু সেই দম্পতীকে শৈলকুল-পুরোহিত তিনবার অগ্নি-প্রদক্ষিণ করাইয়া, বধূকে দিয়া সেই দীপ্ত-শিখ অগ্নিতে লাজ-ক্ষেপণ করাইলেন।

ইহা বৈবাহিক মঙ্গলাচার।

৮১। বধূ তখন, পুরোহিতের উপদেশে, ঘ্রাণার্থে সেই সুগন্ধ লাজ-ধূম অঞ্জলি করিয়া বদন-সমীপে লইতে লাগিলেন; সেই ধূমের শিখা তৎকালে গৌরীর কপোলে বিস্তারিত হইয়া, ক্ষণকালের জন্য তাঁহার কর্ণোৎপল-ভাব ধারণ করিল!

ধূম-শিখা ব্যাপন-শীল বলিয়া, কর্ণোৎপল-ভাব 'ক্ষণ'-স্থায়ী।

৮২। এই আচার-ধূম-গ্রহণে বধূবদনের গণ্ডস্থল ঈষৎ আর্দ্র ও অরুণ হইয়া উঠিল; অক্ষি-দ্বয়ের কালাঞ্জন বিশ্লেষিত হইয়া গেল; এবং যবাঙ্কুর-কর্ণপূর ম্লান হইয়া পড়িল।

৮৩। পরে, পুরোহিত বধূকে কহিলেন;—"বৎসে! অগ্নি তোমার বিবাহ-ব্যাপারে কর্ম্ম-সাক্ষী; ( এখন হইতে ) নির্ব্বিচারে পতির সহিত ধর্ম্মাচরণ করিতে থাক!"

ইহা প্রাজাপত্য বিবাহ। স্বামীর সহিত 'নির্ব্বিচারে ধর্ম্মাচরণ'ই এই বিবাহে মুখ্য উপদেশ।

৮৪। নিদাঘ-কালে উৎকট-তাপিতা পৃথিবী যেমন ইন্দ্রের প্রথম বারিধারা (সাগ্রহে) পান করে, ভবানীও তেমনই সাগ্রহে, স্বীয় কর্ণদ্বয়কে চক্ষু-পর্যন্ত বিস্তারিত করিয়া, পুরোহিতের ঐ বচন-বারি পান করিলেন।

জল পান করিবার সময়ে যেমন মুখ-ব্যাদানের বাহুল্যে তৃষ্ণাতিশয্য সূচিত হয়, এখানে তেমনই কর্ণ-বিস্তার দ্বারা শ্রবণাগ্রহের আতিশয্য সূচিত।

ইতিপূর্বে (৬৪শ শ্লোকে) 'নয়ন দ্বারা রূপ পান' পাওয়া গিয়াছে। এখানে 'কর্ণ দ্বারা বচন-পান'। উভয় স্থলেই 'পান' আগ্রহাতিশয্য ও তৃপ্তি-ব্যঞ্জক।

৮৫। শাশ্বত ও প্রিয়দর্শন স্বামী, বধূকে ধ্রুব-নক্ষত্র দেখাইতে থাকিলে, লজ্জায় ক্ষীণস্বরা বধূ অতি-কষ্টে মুখ তুলিয়া (ধ্রুব নক্ষত্র দেখিয়া) কহিলেন,—"দেখিলাম"।

আকাশে ধ্রুব-নক্ষত্র যেমন স্থির, পতিকুলে তেমনই স্থির হইবার উপদেশ-কালে উদাহরণস্থলে বধূকে 'ধ্রুব-নক্ষত্র' দেখান বিধি।

[দুঃখের বিষয়, বহুকাল হইতে বাঙ্গালা দেশে যাঁহাদের "বিবাহ"-ক্রিয়া সম্প্রদানের পরদিন সম্পন্ন করা হয়, তাঁহাদিগকে দিনমানেই ধ্রুব-নক্ষত্র দেখান হয় ও দেখিতে হয়। মন্ত্রের প্রমাণে রাত্রি মধ্যেই বিবাহ-ক্রিয়া সম্পন্ন হওয়ারই বিধি; তদন্যথায় স্থল-বিশেষে গুরুতর দোষের সম্ভাবনা—বিশেষতঃ যে-স্থলে বর-বধূ উভয়েরই যৌবনাবস্থা।]

৮৬। বিধিজ্ঞ শৈল-কুল-পুরোহিত এইরূপ বিবাহ-ক্রিয়া-সকল সমাপন করিলে তখন বিশ্বলোকের সেই পিতামাতা (উমা-মহেশ্বর) পদ্মাসনস্থ পিতামহ ব্রহ্মাকে প্রণাম করিলেন।

পিতামহ পিতামাতার পূজ্য; এই হেতু বিবাহজনের 'পিতামাতা' উমা-মহেশ্বর, 'পিতামহ' ব্রহ্মাকে প্রণাম করিলেন।

৮৭। তখন বিধাতা, বধূকে—"কল্যাণি! বীর-প্রসবা হও"—এই বলিয়া আশীর্ব্বাদ করিলেন; কিন্তু অষ্ট-মূর্ত্তি মহাদেবের প্রতি কি আকাঙ্খা কথিতব্য, তাহা তিনি স্বয়ং বাগীশ্বর হইয়াও নির্দ্ধারণ করিতে না পারিয়া, নির্ব্বাক্ রহিলেন।

বধূর প্রতি ঐ আশীর্ব্বাদ এস্থলে সবিশেষ সার্থক; কারণ, দেবগণের উপস্থিত বিপদ হইতে উদ্ধার-কল্পে এক বীর-সৃষ্টিই এ কাব্যের মুখ্য লক্ষ্য।

পঞ্চভূতাদি অষ্ট-মূর্ত্তিতে মহাদেব জগদাত্মক ও জগন্ময়। যখন তাঁহাতেই সব এবং সবেই তিনি, তখন আর তাঁহাকে আশীর্ব্বাদের বিষয় কি আছে?

৮৮। পরে, সেই বরবধূ পুষ্পরচনাদি-শোভিত চতুষ্কোণ বেদীতে গিয়া, তদুপরিস্থ কনকাসনে উপবেশন করিলেন; এবং মস্তকে আর্দ্র আতপ-তণ্ডুল গ্রহণ—এই যে লোকাচার প্রসিদ্ধ আছে, সেই বাঞ্ছনীয় লোকাচার স্বীকার করিলেন।

৮৯। তখন লক্ষ্মী, সেই বর-বধূর মস্তকোপরে দীর্ঘনাল-দণ্ড কমল-ছত্র ধারণ করিলে, কমলদলের প্রান্তভাগ সংলগ্ন জলবিন্দুমালা, রাজছত্রের প্রান্তাবলম্বী মুক্তাকলাপের শোভা আহরণ করিয়াছিল।

সামান্য বর-বধূর মস্তকোপরে মুক্তার-ঝালর-দেওয়া সামান্য (কৃত্রিম) ছাতা ধরা হইয়া থাকে; এবং সামান্য ছত্রধরেই তাহা ধরিয়া থাকে। এখানে

কাব্যের বর-বধূর শিরোপরে স্বয়ং লক্ষ্মী ছত্র ধরিলেন; সে ছত্রই বা কেমন! দীর্ঘনাল-রূপ দণ্ডের উপরে সহস্রদল পদ্মই সেই ছত্র! সহস্রদলের প্রান্তলগ্নী জলবিন্দু-মালা এই ছত্রে মুক্তা-ঝালরের শোভা প্রদান করিয়াছে!

৯০। পরে সরস্বতী,—বরেণ্য বরকে বিশুদ্ধ সংস্কৃতে এবং বধূকে সুখবোধ্য প্রাকৃতে,—সেই দম্পতীর স্তুতি করিলেন।

৯১। তখন, অপ্সরাগণ বর-বধূর প্রীত্যর্থে এক নাটকাভিনয় করিল; ঐ নাটকের রচনা ও অভিনয়, উভয়ই অতি পরিপাটী; উহার সন্ধি-গুলিতে ভাবভেদে ভাষার বৃত্তিভেদ সুস্পষ্টীকৃত এবং রসভেদে যথানিয়ম রাগ-ভেদও সুপ্রযুক্ত; এবং সর্ব্বত্রই মধুর অঙ্গবিক্ষেপে অভিনয়টী অতিশয় মনোরম;—দম্পতী, ক্ষণকাল এই অভিনয় দেখিলেন।

সংস্কৃত-নাটকের গল্পাংশ—মুখ, প্রতিমুখ, গর্ভ, বিমর্ষ ও উপসংহৃতি, এই পাঁচ ভাগে বিভক্ত; এই বিভাগগুলিই নাটকের 'সন্ধি'।

'ভাষার বৃত্তি' অর্থাৎ ভাষার ভঙ্গি (style)। সংস্কৃতে রস-ভেদে চারি প্রকার বৃত্তির ব্যবহার প্রসিদ্ধ;—শৃঙ্গার-রসে "কৈশিকী," বীর-রসে "সাত্বতী", রৌদ্র ও বীভৎস-রসে "আরভটী", এবং সর্ব্বরসে "ভারতী"।

'রস' নব-প্রকার;—শৃঙ্গার, হাস্য, করুণ, রৌদ্র, বীর, ভয়ানক, বীভৎস, অদ্ভুত, ও শান্ত। কোন মতে 'বাৎসল্য' ধরিয়া রস দশ-প্রকার।

'রস-ভেদে রাগ-ভেদ' যথা;—রৌদ্র, অদ্ভুত ও বীর-রসে "পুংরাগ"—শৃঙ্গার, হাস্য ও করুণ-রসে "স্ত্রী-রাগ"—এবং ভয়ানক, বীভৎস ও শান্ত-রসে "নপুংসক-রাগ", ব্যবহার্য্য; ইহাই সংস্কৃত নাট্য-শাস্ত্রের উপদেশ

৯২। সর্ব্বশেষে, দেবগণ নিজ-নিজ মুকুটে অঞ্জলি বদ্ধ করিয়া, কৃতদার মহাদেবকে প্রণাম পূর্ব্বক, এই যাচ্ঞা করিলেন যে, এখন শাপমুক্ত মদন পুনরায় দেহলাভ করিয়া, তাঁহার সেবা করিতে অনুমতি প্রাপ্ত হউন।

হরপার্ব্বতীর পরিণয়ান্তেই মদনের প্রতি ব্রহ্মার অভিশাপের অন্ত; (৪র্থ সর্গে ৪৩।৪৪ শ্লোকে দেখ)। সুতরাং শাপান্তে, এখন হরপার্ব্বতীর সেবার্থ মদনের পক্ষ হইয়া দেবগণ মহাদেবের অনুমতি চাহিতেছেন।

৯৩। বিগত-ক্রোধ মহাদেব, তখন নিজের উপর পঞ্চশরের কার্য্য অনুমোদন করিলেন; কার্য্যজ্ঞ (অথবা, অবসরজ্ঞ) ব্যক্তিগণ অবসর বুঝিয়া প্রভুসম্বন্ধে (কিছু) প্রার্থনা করিলে, তাহা সিদ্ধই হইয়া থাকে; কদাচ অন্যথা হয় না।

মহাদেবের প্রতি মদনের কার্য্যের এই উপযুক্ত 'অবসর' বুঝিয়া দেবগণ উহার নিমিত্ত অনুমতি প্রার্থনা করায়, মহাদেব উহা সহজেই স্বীকার করিলেন; দেবগণেরও কার্য্য সিদ্ধ হইল।

৯৪। পরে, চন্দ্রশেখর দেবগণকে ত্যাগ করিয়া, স্বহস্তে মহীধররাজ-কন্যাকে ধারণ করিয়া, মঙ্গল-শয্যাগৃহে চলিলেন; সেখানে পূর্ণ কনক-কলস-সকল স্থাপিত ছিল; পুষ্পমালাদি শোভা পাইতেছিল; এবং ভূমিতলে বর-বধূর জন্য শয্যা বিরচিত ছিল।

৯৫। সেখানে নবপরিণয়-লজ্জাভূষণা পার্ব্বতীর লজ্জা দূর করিবার জন্য মহাদেব তাঁহার মুখ তুলিতে চেষ্টা করিলে, পার্ব্বতী মুখ ফিরাইয়া লইয়া, শয্যা-সখিদের প্রতিও অতি-কষ্টে কথার উত্তর দিতে লাগিলেন; তখন মহাদেব তাঁহার প্রমথ-গণকে দিয়া বিকৃত-মুখভঙ্গি করাইয়াও, সেই অতি-লজ্জাশীলা পার্ব্বতীকে গূঢ়ভাবে হাসাইতে সক্ষম হইয়াছিলেন মাত্র।

শয্যা-সখিদের কাছেও 'অতিকষ্টে' কথার উত্তর করা লজ্জাতিশয্য-ব্যঞ্জক।

মুখ তুলিয়া লজ্জাভঙ্গ করিতে গিয়া সফল না হওয়ায়, মহাদেব প্রমথ-গণকে দিয়া পার্ব্বতীকে হাসাইবার চেষ্টা করিলেন—হাসাইলে যদি লজ্জা ভাঙ্গে। কিন্তু তাহাতেও মহাদেব সম্পূর্ণ কৃতকার্য্য হইলেন না;—প্রমথগণের বিকৃত মুখভঙ্গি দেখিয়া পার্ব্বতী 'গূঢ়ভাবে' অর্থাৎ মনে-মনে হাসিলেন মাত্র। কিন্তু সে হাসি বাহিরে প্রকাশ পাইল না। এখানে পার্ব্বতীর লজ্জাশীলতা অতি সুন্দররূপে ব্যক্ত হইয়াছে।

"উমা-প্রদান" নামক সপ্তম সর্গ সমাপ্ত।

গ্রন্থ সমাপ্ত

# শুদ্ধি-পত্র

| | | | শুদ্ধ |
|---|---|---|---|
| ভূমিকা-পৃষ্ঠা | | ৮ | তারকাসুর |
| টীকা-সমেত শ্লোক | | ১।২০ … | অপ্রাকৃতকতা-দোষ |
| ,, | … | ৩।৪৮ … | দীপো নির্বতস্থো নেঙ্গতে |
| ,, | … | ৪।৩৪ … | ভস্মই |
| ,, | … | ৪।৪৬ … | তৃতীয় সর্গে |
| ,, | … | ৫।৬ … | কুণ্ঠিতা হয়. |
| ,, | … | ৫।৪০ … | প্রস্তাব-সম্বন্ধে |
| ,, | … | ৫।৭০ … | তোমায় |
| ,, | … | ৬।৩৮ … | সাধারণতঃ |
| ,, | … | ৬।৫৫ … | যেন |
| ,, | … | ৬।৭৭ … | মনীষিগণ |
| ,, | … | ৭।২৫ … | ক্ষুণ্ণ |

---

Approved as a Prize-Book & a Library-Book.

কবি শ্রীনলিনীনাথ দাশগুপ্ত এম্‌-এ, বি-এল,

প্রণীত

# ভিখারিণী

পদ-লালিত্যে ভাব গাম্ভীর্য্যে

ছন্দ-বৈচিত্র্যে শ্রুতি মাধুর্য্যে

অতুলনীয়

ভাষা প্রাঞ্জল ভাব অন্তরস্পর্শী

ইহা পাঠ করিলে

হৃদয়ে তেজ, কর্ম্মে উৎসাহ

জীবনে আনন্দ, মনে শান্তি,

জীবে দয়া, ঈশ্বরে ভক্তি

সঞ্চার হয়।

কবির কবিত্ব প্রেমিকের প্রেম

ভক্তের ভক্তি, সাধকের সাধনা,

সমস্তই একাধারে বিদ্যমান।

**মানসী**—"বিশ্বহিত ও সাধারণ দুঃখদৈন্যের কথা রসাত্মক বাক্যে প্রকাশ পাইয়াছে। ভাবে নূতনত্ব আছে। গভীর অনুভূতি ও উন্নত কাব্যরসের পরিচয় পাওয়া যায়। কবির উক্তি প্রাণময়। কবির বীণা বিশ্বের বেদনার দ্বারা আহত হইলেও তাঁহার সুরে আশার বাণী স্পষ্ট হইয়া উঠিয়াছে।"

**A. B. Patrika**—"Each one of the poems is pregnant with celestial fire".

**বঙ্গবাণী**—"প্রথম কবিতাতেই প্রাণের স্পর্শ পাইলাম। সর্ব্বত্রই একটা সুন্দর ও প্রশান্ত শান্তিরসে হৃদয় আর্দ্র হয়।"

**Bengalee**—"Several lines are gems of purest ray serene. The thoughts, the style, the conceptions & sentiments make the book interesting to all lovers of literature."

রায় শ্রীযুক্ত দীননাথ সান্যাল বাহাদুর বি-এ, এম্-বি
কর্তৃক সংগৃহীত ও অনূদিত

# শ্লোক-রত্নাবলী

**আনন্দ-বাজার**—"......এই বৃহৎ গ্রন্থে সান্যাল মহাশয় সংস্কৃতের বিপুল ভাণ্ডার হইতে বহু শ্লোক সংগ্রহ করিয়া পাঠকবর্গকে উপহার দিয়াছেন। শ্লোকগুলি সহজ, সুন্দর ধর্ম্মমূলক এবং উপদেশাত্মক। নির্ব্বাচিত শ্লোকের সরল বাঙ্গলা অর্থ দেওয়া হইয়াছে। যাঁহারা সংস্কৃত শ্লোক পড়িতে চাহেন, তাঁহাদের কাছে পুস্তকখানি আদরনীয় হইবে।"

**Amrita Bazar Patrika**—"............Slokas with their translation in simple chaste Bengali. The compilation ranges from Post Vedic to almost recent times. The selection has been happy and the reading public will not find much difficulty in enjoying their beauty. A book like this was a long-felt want."

**বসুমতী**—......সান্যাল মহাশয় অমূল্য সংস্কৃত সাহিত্য হইতে শ্লোক-রত্নমালা আহরণ করিয়া এই গ্রন্থে সজ্জিত করিয়াছেন। তাঁহার এই অবচিত কুসুম-নিচয়ে বাঙ্গালী রসজ্ঞ পাঠক প্রীতি ও জ্ঞান লাভ করিবেন একথা আমরা মুক্তকণ্ঠে বলিতে পারি।"

**Advance**—"......A collection of Slokas from various sources, devotional, philosophic & literary and expounded in the venerable translator's inimitable way in chaste and dignified Bengali. The slokas have been selected with discrimination & care & woven together into a chaplet of flowers. The compilation will stand all knights of the pen and the tongue in excellent stead. The book will make a special appeal to those who have drunk deep at the fountain of Sanskrit learning. An attempt has been made to string together all slokas expressive of real poetic feeling & fervour & giving a new & inspiring interpretation of life."

রায় শ্রীদীননাথ সান্যাল বাহাদুর বি-এ, এম্-বি,

কর্ত্তৃক ব্যাখ্যাত সমালোচিত ও সম্পাদিত

অমরকবি মাইকেল মধুসূদনের

# তিলোত্তমা-সম্ভব

এই পয়ার-প্লাবিত দেশে অকস্মাৎ এক নূতন প্রকার অমৃতচ্ছন্দে বাঙ্গালা কাব্য বাহির হওয়াতে তাৎকালিক বিদ্বজ্জন-সমাজে কিরূপ একটা তুমুল কল্লোল-কোলাহল উত্থিত হইয়াছিল এবং কিরূপে সেই কোলাহলের মধ্যে থাকিয়া এই কাব্য-খানি বাঙ্গালা সাহিত্যে নব-যুগের প্রবর্ত্তন করিয়াছে তাহার বিশদ বিবরণ কবিবরের জীবনী সহ গ্রন্থারম্ভে

বিস্তীর্ণ ভূমিকায় ও সমালোচনায় দেখান হইয়াছে

**A. B. Patrika**—"In the introductory part of the book, the editor has dealt with the history of Bengali Poetry ; how the old style had been gradually supplanted by the new, what part Madhu Sudan played & what struggle the immortal poet made during the transition period of Bengali literature. So vivid is the description that the reader feels the pulsation which the poet himself felt. He has very ably put the mind of the poet before the readers. The edition is a valuable acquisition to the Bengali literature."

**ভারতবর্ষ**—"শ্রীযুক্ত সান্যাল মহাশয় মাইকেলের মেঘনাদ-বধের যে বিস্তৃত ব্যাখ্যা ও সমালোচনা ইতঃপূর্ব্বে প্রকাশ করিয়াছিলেন, তাহা পড়িয়াই তাঁহার প্রগাঢ় পাণ্ডিত্য ও তীক্ষ্ণ সমালোচনার শক্তির পরিচয় সকলে পাইয়াছিলেন। বর্ত্তমান পুস্তকের ব্যাখ্যা ও সমালোচনাতেও তাঁহার পাণ্ডিত্যের পরিচয় সুপ্রকাশিত।"

রায় শ্রীযুক্ত দীননাথ সান্যাল বাহাদুর বি-এ, এম্-বি,

কর্ত্তৃক ব্যাখ্যাত, সমালোচিত ও সম্পাদিত

# ব্রজাঙ্গনা ও বীরাঙ্গনা

মাইকেল মধুসূদনের এই 'ব্রজাঙ্গনা বীরাঙ্গনা' ভাষা ও ভাব-সৌন্দর্য্যে অনুপম। যিনি বঙ্গ-সাহিত্যে অমিত্রচ্ছন্দের প্রবর্ত্তন ও পরিপুষ্টি সাধন করিয়াছেন, তাঁহারই লেখনী হইতে সুমধুর মিত্রাক্ষরের এই 'ব্রজাঙ্গনা' কাব্যখানি রচিত হইয়াছে দেখিয়া বাস্তবিকই চমকিত ও মুগ্ধ হইতে হয় আবার অমিত্রাক্ষরচ্ছন্দে এই 'বীরাঙ্গনাই' তাঁহার শেষ কাব্য। সুতরাং কাব্যের ভাষা ও ছন্দ যতদূর উৎকৃষ্ট হইতে হয়, তাহাই হইয়াছে। এই কাব্যে, ভাষা কিরূপ সুললিত ও সরল এবং ছন্দ সর্ব্বত্র কেমন মধুর ও সঙ্গীত স্বাদ-বিশিষ্ট, গ্রন্থারম্ভে বিস্তীর্ণ সমালোচনায় তাহাই দেখান হইয়াছে সুন্দর অ্যাণ্টিক কাগজে পরিষ্কার অক্ষরে ছাপা।

**তত্ত্বকৌমুদী**—"প্রথমেই মুখবন্ধে একটী নাতিদীর্ঘ সমালোচনায় রসজ্ঞ সমালোচকের লেখনী সম্পাতে সমগ্র কাব্যখানির একটী নিবিড় রসানুভূতি মূর্ত্ত হইয়া উঠিয়াছে। বঙ্গ সাহিত্যক্ষেত্রে ইহা তাঁহারই একান্ত নিজস্ব দান।"

**A. B. Patrika**—"...........The annotator has shown special skill & power in analysing the mind of our emotional Poet. He has lucidly explained the key-note of the great poems. The hidden beauty of the two poems has been nicely explained in his admirable introduction."

**ভারতবর্ষ**—"পড়িলেই বুঝিতে পারা যায় তিনি কেমন অভিনিবেশ সহকারে প্রত্যেক শব্দটীর আলোচনা করিয়াছেন। সমালোচনা করিয়া বাঙ্গালা সাহিত্যের শোভা বৃদ্ধি করিয়াছেন।"

রায় বাহাদুর শ্রীদীননাথ সান্যাল বি-এ, এম্-বি,

কর্ত্তৃক অনূদিত ও সমালোচিত

# কুমারসম্ভব

**Revised Second Edition.**

ইহাতে সরল অথচ সাধু গদ্যে শ্লোকের ভাবানুবাদ ও বিস্তৃত ব্যাখ্যা করা হইয়াছে। ইহার বিশ্লেষণমুখী-সমালোচনা বঙ্গ সাহিত্য-ভাণ্ডারে অমূল্য বলিয়া সমালোচিত হইয়াছে

**Telegraph**—".........The book is a beautiful translation. His command over the language & thoughts is unrivalled. The most learned, erudite & educative portion of the book is the introduction. He begins with the gradual evolution of human nature & the influence of the poet & moralist upon it. Such an able, learned, clear, simple & refreshing analysis as well as symphthetic introduction has never adorned a Bengali book..."

**বামাবোধিনী**—"......কাব্য-দেহের রস-ধাতু বিজ্ঞানে ও বিশ্লেষণে এমন বিচক্ষণ কয়জন আছেন, জানি না। তিনি কুমার বুঝিয়াছেন ও বুঝাইয়াছেন! ইহার ভূমিকা অপূর্ব্ব বস্তু। ইহা সাহিত্য ভাণ্ডারের অমূল্য লিপি-রূপে চির-পূজিত হইবে।"

**প্রবাসী**—.. "লেখক ভূমিকায় দেখাইয়াছেন যে প্রেম ও সৌন্দর্য্য এই দুইটী অনুভূতিই মানব-হৃদয়ের পরম উপাদেয় উপাদান-বস্তু। সামাজিক ধর্ম্ম প্রেমে প্রতিষ্ঠিত। প্রেমের মূল সতী-ধর্ম্ম।.. লেখক সমস্ত ঘটনাবলীকে বিশ্লেষণ করিয়াছেন, শ্লোক অনুবাদ করিয়াছেন, টীকায় প্রত্যেক শব্দের তাৎপর্য্য বিচার করিয়াছেন। ইহাতে লেখকের ভাবুকতার সুক্ষ্ম পর্য্যবেক্ষণ ও পটুতার অনেক পরিচয় আছে। এই পুস্তকে কুমারের নূতন আলোক-পাত দেখিতে পাওয়া যায়।

**বঙ্গবাসী** —"অনেক স্থলে মল্লিনাথের টীকায় কুমারের যে কবিত্ব সৌন্দর্য্য প্রস্ফুট হয় নাই এই ব্যাখ্যায় তাহা হইয়াছে। ভূমিকায় কাব্য-কীর্ত্তি ও শাস্ত্র-কীর্ত্তির যে অপূর্ব্ব বিশ্লেষণ হইয়াছে তাহা বঙ্গসাহিত্যের বিরাট বিশেষত্ব। ভূমিকার প্রত্যেক পত্রে সুনিপুণ চিত্র-শিল্পীর রুচির সাহিত্য-কাব্য-কীর্ত্তিরই পরিচয় পাই।"

রায় বাহাদুর শ্রীদীননাথ সান্যাল, বি-এ, এম্-বি,

কৃত

# সীতা ও সরমা

**3rd Edition.**

সীতা ও সরমা চিত্রে মধুসূদনের যে কি অসাধারণ সূক্ষ্ম কাব্যকলা লক্ষিত হয় বিস্তীর্ণ সমালোচনায় তাহা দেখান হইয়াছে। ভাবে ভাষায় ও বিশ্লেষণে এমন মর্ম্মগ্রাহী সমালোচনা বঙ্গভাষায় নিতান্তই বিরল।